## কল্পনা রায়

কল্পনা রায় ১৯১৯ খ্রীষ্টাব্দে ভাগলপুরের বিখ্যাত বসু পরিবারে জন্মগ্রহণ করেন। অল্প বয়সেই অনুবাদ সাহিত্যের প্রতি তাঁর আকর্ষণ দেখা যায়। স্কুল-কলেজের পত্রিকায় বিদেশী কবি-সাহিত্যিকদের কবিতা ও গল্প অনুবাদ করেই তাঁর সাহিত্যচর্চার হাতেখড়ি হয়েছিল। বিভিন্ন পত্র-পত্রিকায় এঁর কবিতা, গল্প ও প্রবন্ধ প্রকাশিত হয়। কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে ইনি বি. এ. পাশ করেন।

অনুবাদ সাহিত্যের প্রতি শ্রীমতী রায়ের বিশেষ অনুরাগের পরিচয় পাওয়া যায় ম্যারী স্টোপ্‌স্, ফ্রাঁসোয়া সাঁ গ, বার্ট্রাণ্ড রাসেল প্রভৃতির গ্রন্থের অনুবাদ থেকে।